সমাজসম্পৃক্ততা অহান আরাকৌ জবর ইল। রুপাগর মাহি খরচ করিয়া সেমিনার, ওয়ার্কশপ, সংবর্ধনা অনুষ্ঠান কিতা হাঙ্গিল।

ইন্ডিয়াতৌ পদ্মাসন কাকার নাঙ নাহুনিসি সমাজসচেতন মানু আগ বিসারিয়া নাপেইবাং। ইন্ডিয়াৎ গেলেগা পইলাই তার কথা আংকরতারা। মি বারো তার প্রতিষ্ঠিত ইস্কুলগর শিক্ষকগ বুলিয়া পরিচয় দিয়া গৌরববোধ করলু। মহাসভার সম্মেলন কতহাৎ পদ্মাসন কাকার লগে যানার সুযোগ ইসিল মোরতা। ইন্ডিয়াৎ তার গ্রহণযোগ্যতা অহান নাদেখলে বিশ্বাস করানি হিনুইতই। তা বক্তব্য দেনাৎ কাইলেই মানুয়ে হাততালি দিয়া অভিনন্দিত করতারা। মহাসভার কার্যকরী কমিটির নির্বাচন কতহাৎ নির্বাচন কমিশনারগর ভূমিকা পালন করিয়া মহাসভার সুশৃঙ্খল পরিবেশ আহান হংকরে দিয়াসিল।

তার প্রতিষ্ঠিত ইসলামপুর পি.এম.পি হাইস্কুল অগর প্রতিষ্ঠালগ্নৎত ম্যানেজিং কমিটির সভাপতিগর দায়িত্ব পালন করিয়া আহেরগ। ইস্কুল এগর শিক্ষার মানহান হবা করানির বিষয়ে সবসময় চিন্তা করল, শিক্ষকমণ্ডলীরে সুপরামর্শ দিল। শিক্ষক-কর্মচারীর লগে তার সম্পর্ক অহান বন্ধুত্বসুলভ। খবরদারি করানির মানসিকতা অহান তার মাঝে সুপৌ নেইসিল। শিক্ষক-কর্মচারীয়ৌ তারে জবর শ্রদ্ধা করলা, সম্মান জানেইলা। সিলেটেৎত ঘরে আহিলে যেসারেউ ইস্কুলে আহিয়া উনা ইয়া যিতইগা। আমি শিক্ষক হাবি তারে অন্তরেৎত শ্রদ্ধা করলাং। অন্যান্য ইস্কুলর সভাপতিরাংত তা সম্পূর্ণ তঙাল। পদ্মাসন গিরকর প্রতিষ্ঠিত ইস্কুলগৎ শিক্ষকতা করানির সুযোগহান পেয়া মি নানাভাবে লাভবান ইসু। প্রতিষ্ঠান এহাৎ চাকুরি করানির সুবাদে মি আজি সামাজিক কর্মকাণ্ডৎ নিবিড় ইয়া যুক্ত ইলু। প্রতিষ্ঠান এহার পরিবেশ অহানে মোরে আজি বর্তমান অবস্থান এহাৎ ফৌকরেদিয়াসে। মি ঋণী পদ্মাসেন কাকারাং।

পদ্মাসন কাকা ভীষণরকম অসাম্প্রদায়িক মানু আগ। আচারসর্বস্ব ধর্ম অহানে তারে কোনদিন চালিত করে নুয়ারিসে। তার সিলেটর বাসা অহান ইলতা হাবি ধর্ম-বর্ণ-সম্প্রদায়র মিলনক্ষেত্র আহান। আমার মানু, খাই-পাঙাল, মুসলমান যেগউ— তার অতিথি ইতে কোন বাধা নেই। খেইতে কোন বাধা নেই। হাবিরকা অবারিত। শ্রীপুর লয়া অগর অনেক মিয়াঙ, খাই-পাঙাল সিলেটে ডাক্তর চানাৎ গিয়া তার বাসাহাৎ কাইতারা নিজর ঘরগ নিংকরিয়া। পদ্মাসন কাকাউ হারৌ অয়া হাবিরে অতিথিসেবা করের। বাসন্তী কাকিয়ৌ কাকার সাদে উদার মনর মানু আগ আসিলি। কাকির আতিথ্য পাসি মানু অতাই তেইর বেবার-লিচেৎ কোনদিন পাহুরে নুয়ারতাই। ঈশ্বরে হবা মানু অতারে তার সান্নিধ্যৎ নেনা মনার সাৎ ত্বরা করে। বাসন্তী কাকিরেউ ত্বরা করে নিলগা।

রাজারগাঙ-মাদইগাঙর অন্যতম মিলনসেতুগ পদ্মাসন কাকা। গীতিস্বামীয়ে মাতিসে দ্বিয় সম্প্রদায় এক করতে গেলেগা নিঙল আংনা-আংনি করানি এহানর কোন বিকল্প নেই। পদ্মাসন কাকাউ গীতিস্বামীর আদর্শৎ অনুপ্রাণিত ইয়া পিতক

বারো ভাতিজাকর কাজে মাদইগাং নিঙল লোহঙ করেদিয়া আনলগা। বারো রাজারগাঙ মাদইগাঙ লোহঙ কতহানৌ তার ব্যবস্থাপনায় ইয়া গেলগা। হুদ্দা থতার কথা নাগই, নিজে উদাহরণ সৃষ্টি করিয়া দ্বিয় সম্প্রদায়র মিলনর য়াত্রাগ কুপেদিয়া গেলগা। মি যতহান হারপাসু, মাদইগাঙ-রাজারগাঙ বুলিয়া বিন্দুমাত্র খেইপা-খেইপি তারাং নেইসিল।

পদ্মাসন কাকা মোর দৃষ্টিৎ কুসংস্কারমুক্ত যুক্তিবাদী মানু আগ। ধর্মকর্ম, স্বর্গ-নরক বিষয় এতাল চাং অহান মাথা না ঘামাসে। নামসা-কনক পিদিয়া মালার খৌগ লামকরিয়া ধার্মিকর ভেক ধরিয়া ধর্ম পালন নাকরলেও তারে অধার্মিকগ বুলিয়া মাতানির কোন উপায় নেই। গিরকে তার নিজস্ব ধর্মহান পালন করল। যে ধর্মহান তার নিজস্ব মূল্যবোধল হংকরাহান। মানবধর্ম। যে ধর্মহানে মানুয়ে মানুয়ে বিভেদর প্রাচীরগ না হংকরের। প্রাণহীন আনুষ্ঠানিকতাৎত জিঙে বিশ্বাস অহানরে হাবির গজে তুলিয়া ধরানি অহানই বেশি দরকারিহান বুলিয়া নিংকরল। মানুরে বানাপানি, আর্তমানবতার সেবা করানি, অন্যায়র প্রতিবাদ করানি এতা তার ধর্মহান ইলয়া জবরে মূল্যবান। ধর্ম সম্পর্কে পদ্মাসন কাকার দৃষ্টিভঙ্গি অহাৎত আমারতা হিকানিরতা আবক্চা আসে।
আমার সমাজে সমসাময়িক উচ্চশিক্ষিত গিরকলকেইরাংত পদ্মাসন কাকা সবসময় তঙাল। মানুয়ে হুনার আংটি পুরস্কার দিয়া তাস-পাশা খেলা হাঙ্গিতে তা লেইরা মানুর কাজে চিকিৎসা-শিবির হাঙ্গার। মানুয়ে পারমার্থিক সুখলাভর কাজে মন্দির দান করতে তা শিক্ষার মিঙালে সৌ-সুমারা ইঙাল ঙালকা বুলিয়া ইস্কুল প্রতিষ্ঠা করের। মানুয়ে নিজর জীবনহান সুরক্ষিত করানির কাজে 'জীবনবীমা' করতে তা রোটারি ক্লাবে রুপা দান করের। দানশীলতার এ পরাকাষ্ঠা এহান লেময়া না মাঙুইসে। সিলেট শহরর মানুয়ে আহির পানি বেলা বেলা শহীদ মিনারগৎ গিয়া তার মরদেহগৎ ফুল কাৎকরিয়া অন্তিম বিদায় জানুয়াসিলা। সিলেট শহরে পদ্মাসন কাকার জনপ্রিয়তা অহান ঙাকনার বিষয় আহান। হুদ্দা দেশে নাগই– ভারতেউ তার দানশীলতার মনোবৃত্তি অহান প্রদর্শন করিসিল। অনুষ্ঠান আহাৎ গিয়া কৈলাশহরর সৌ-সেবা সমিতিরে আর্থিক অনুদান দিয়াসিলগা।

গিরকর হৌপন আহান আসিলতা সমাজর কাজে কমিউনিটি ফান্ড আগ হংকরানি। অনুষ্ঠানর কাজে চান্দা করাৎ গেলেগা মাততইতা, 'কিদিয়া চান্দা করে করে অনুষ্ঠান করতাউতা? মানুরাং রুপা মাগাৎ যিতেগা যে সময়হান মাঙর ঔ সময় অহানিৎ হবা কাম আহান করানি য়াকরের। ফান্ড আগ থাইলে মানুর আত-জাং ধরানি না লাগের'। অনেক বাস্তব কথাহান। আমি অনুষ্ঠান কররাং আমি হারপারাং। আমার মাঝে সঞ্চয়ী মনোভাব বারো আত্মবিশ্বাসর অভাবে পদ্মাসন কাকার কমিউনিটি ফান্ড হংকরানির উদ্যোগ অহান ফলপ্রসূ অনা নুয়ারল। খাই পাঙালে 'ডেভেলপমেন্ট অর্গানাইজেশন' লিংখাৎ করিয়া ১০/১২ লাখ রুপা সঞ্চয় করলা, আমি কিত্তাউ নুয়ারলাং।

মানুগ ইয়া থাইলে দোষ গুণ হাবিতা থায়া অউনা। পদ্মাসন কাকার এতা হাবি গুণর মাঝে দুহান আহান দোষ আসিল। অহান কুংগয়ৌ অস্বীকার নাকরতাই। তা হবা বক্তা আগ, কথা পাজালিয়া সিজিল করিয়া বক্তব্য দেনার গুণ অহান তারাং আসিল— যেহান আমার মানুরাং খুব বিরল। কিন্তু অনাবশ্যক বক্তব্য ডিগল করানি, প্রসঙ্গৎত সেচিয়া যানা অহান মানুয়ে ঠিক নাপেইলা। পদ্মাসন কাকা শেষ জীবনে আহিয়া চাকুরিহানল খানি বিড়ম্বনাৎ পড়ানিয়ে অর্থসংকটে পড়িয়া দিয়াসিল প্রতিশ্রুতি অতা হাবি পূরণ করানি নুয়ারল। এহানে খানি সমালোচিত ইসিল। এতা হাবির পিছেও গিরকে সমাজপ্রেম, দেশপ্রেম, আর্তমানবতার সেবা বারো দানশীলতার যে দৃষ্টান্তহান স্থাপন করিয়া গেলগা অহানে গিরক আমার সমাজর মানুরাং চিরসমুজ্জ্বল ইয়া থাইতই। আমারে সমাজর কামে প্রেরণা দিয়া যিতইগা।

সমাজ এহাৎ আরাক পদ্মাসন আগ জরম অনার খেলতাম অহান বাসিয়া থাইলাং।

**সুশীলকুমার সিংহ :** সাধারণ সম্পাদক, পৌরি।

# মাতিল য়ারি য়ামপারা আসিল

## সন্তোষ সিংহ

নিখিল বৌয়ে আজি কার অলাং করা য়ারি
আয়ুরেখাহান লমসে পেয়া আটিয়া গেলেগা পৃথিবীর জরায়ু
জনম আকেইহান মিথ অনার আগে
অভিজ্ঞতা পৌরেই অনার আগে
চুরাশি লাখ স্মৃতির খুয়া খুয়া মেইথম
মিহুলেদে দাপদের ঔপেই।
মাতিল য়ারি য়ামপারা আসিল– বরন, হপন বার ফৌদকর
এলা দিক বুলতে বরনর পানিয়ে, মরণর রাগ'গই ধয়া নিলগা পদরেখা

বিয়ানকার আজানর মাঙ্গলিক ধ্বনিয়ে
পাহুরানি নাদব পাহিয়ার বাগা গরগর কথা
তানুর লালফামি মুদ্রা ঔতা

নীরবতাল হাজেসে মিকুপ এতা রাঙাগ করতাঙাই
মুক্তিযুদ্ধর গরিমাল।

সন্তোষ সিংহ : বিশিষ্ট কবি বারো গবেষক। প্রধান সমন্বয়ক, পৌরি আসাম কার্যালয়।

# মৃত্যুঞ্জয়
## রসবতী সিংহ

খৌরাঙ মোর আখিথমে
দেখেসিলু পইলা তোরে
বিশ্বসম্মেলনে
ডাঙরে ডিগলে স্বর্গখেত্‌পা
দূরদর্শিতার মুরে।
পদ্মাসন, নাঙ হারপেয়া
জোনাকর ইঙাল ঙালে ডাকর পুংলেলে
হৃদিগ জাকারাসিল এ নাঙর বিশ্লেষণে।
থাম্পালগত বহেসে বিধাতা
ইকরের লেইপাক অরত-পিরত করিয়া
ঔ গিরকর আশিসে ইকরলে
নিজর নিরাল বীরত্বর মাহৌ গসিয়া
ইন্‌চিক মানুর মেলর সমুদ্রত
ঐতিহ্যর লিম বিসারিয়া
আহিলে ইমার মালেমে মুক্তিযোদ্ধা অয়া
ইমার মুক্তির কয়েত বাধিয়া।
য়েকনাপার তালে অসুরর অমৃত পিয়া
মানুর জনমল নিকল খেলিয়া
খেইনাপার লালফামে, লেপ্‌পার হাদিত
মরণর ইরেল হারপিয়াউ
পাতেসিলে চাঞ্চল লেম্পাল
আসাংপা ফিরাল সাকয়া।
ভারত-বাংলার সমন্বয় বিসারতে
পৌআল্লার ভূমিকা পালন করিয়া
মানুর লেইপুঙে বিলেইলে
কাপকলেই, লেহাউ, সেনারেই, গকুলর
নুংসি গঙালা গৎ চপ্‌করিয়া।
স্মৃতির কঙালা অন্তরে মাতুরি
হঙকরেসিলে জনমে অমূল্য কীর্তি
দিয়াসিলে ইমারে তোর সেবাধর্মর ভক্তি
হারপেইলু তোর মিঙাল জ্যোতি।

হে পুণ্যচেল্লা, আশীর্বাদ থদে আমারে
মানব-উন্নয়নে তোর বলিষ্ঠ নিঙসাগ
থুংকরতাঙাই বিসারিয়া মাপিগ
অপূর্ণ কর্মক্ষেত্রর তোর অভিযান
পূর্ণর প্রয়াসে ফৌকরতাঙাই থয়ার আশাহান।
অমোঘ প্রস্থানরমা ভাগ্যবিধাতারাঙ
তোর শান্তিরকা অক্ষয়রকা মাগিয়ার বরহান
লাগেয়ার প্রেমর বর্তি দিগন্ত হাপদিয়া
মৃত্যুঞ্জয় থাইতেই হাবির হৃদিত মিঙালেয়া।

**রসবতী সিংহ :** সহ-সভানেত্রী, নিখিল বিষ্ণুপ্রিয়া মণিপুরী সংস্কৃতি পরিষদ, আসাম রাজ্যিক কমিটি, শিলচর, আসাম।

# পদ্মাসেন সিন্‌হা ঃ জীবন ও কর্ম

## সমরজিত সিংহ

বিশিষ্ট সমাজসেবী, দানশীল ব্যক্তি, শিক্ষানুরাগী ও বীর মুক্তিযোদ্ধা পদ্মাসেন সিন্‌হা ১৯৫২ সালের ২৫ আগস্ট মৌলভীবাজার জেলার কমলগঞ্জ উপজেলার ইসলামপুর ইউনিয়নের গোলেরহাওর গ্রামে জন্মগ্রহণ করেন। তাঁর পিতার নাম তনুবা সিংহ, মাতার নাম কন্যা দেবী। পাঁচ ভাই ও পাঁচ বোনের মধ্যে তিনি হলেন ৬ষ্ঠ। পিতা তনুবা সিংহ ছিলেন একজন দক্ষ মিস্ত্রি, সিলেটের বিভিন্ন চা-বাগানে সুনামের সাথে কাজ করেছেন।

কুরমাছড়া সরকারি প্রাথমিক বিদ্যালয় থেকে প্রাথমিক শিক্ষার পাঠ চুকিয়ে ভর্তি হন আদমপুর এম. এ. ওহাব উচ্চ বিদ্যালয়ে। এই বিদ্যালয় থেকে ১৯৬৯ সালে মাধ্যমিক পরীক্ষায় উত্তীর্ণ হন। তারপর ভর্তি হন সিলেট পলিটেকনিক ইনস্টিটিউটে। চরম দারিদ্র্যতার কারণে বহুবার তাঁর শিক্ষাজীবন থেমে যাওয়ার উপক্রম হয় কিন্তু শিক্ষাগ্রহণের প্রতি তাঁর অদম্য ইচ্ছা তাকে তাঁর অভীষ্ট লক্ষ্য অর্জনে সহায়তা করে। পলিটেকনিকের শেষবর্ষে অধ্যয়নকালীন সময়েই শুরু হয়ে যায় বাংলাদেশের স্বাধীনতা যুদ্ধ। দেশের এই সংকটমুহূর্তে তিনি বসে থাকতে পারলেন না, দেশমাতৃকার আহ্বানে ঝাঁপিয়ে পড়লেন স্বাধীনতা যুদ্ধে। ভারতের আসাম রাজ্যের হাফলঙে স্বল্পকালীন যুদ্ধপ্রশিক্ষণ গ্রহণ করে সিলেটের বিশিষ্ট মুক্তিযোদ্ধা বাবরুল হোসেন বাবুলের অধীনে ত্রিপুরারাজ্যের কমলপুরের কাঁঠালবাড়ি ক্যাম্পে যোগ দেন। ক্যাম্পে তাঁর প্রাথমিক দায়িত্ব ছিল ভারতীয় সেনাবাহিনীর সাথে মুক্তিযোদ্ধাদের যোগসূত্র স্থাপন করা। পলিটেকনিকের ছাত্র হিসেবে ম্যাপিং-এর কাজ জানতেন বলে শত্রুপক্ষের অবস্থান নির্ণয়ের জন্য অবরুদ্ধ বাংলাদেশের অভ্যন্তরে প্রবেশ করে জীবন বাজি রেখে কাজ করেছেন। অংশগ্রহণ করেছেন বেশ কয়েকটি অপারেশনে।

দেশ স্বাধীন হওয়ার পর আবার সিলেট পলিটেকনিক ইনস্টিটিউটে চলে আসেন এবং ১৯৭২ সালে ইঞ্জিনিয়ারিং কোর্স সমাপ্ত করেন। ১৯৭৪ সালে ওয়াপদাতে উপ-সহকারী প্রকৌশলী হিসেবে প্রথম চাকুরিতে যোগদান করেন। ১৯৭৫ সালের ১৫ আগস্ট শেখ মুজিবুর রহমান সপরিবারে নিহত হলে তিনি এই ঘটনার প্রতিশোধ নেওয়ার ব্যবস্থা গ্রহণের জন্য বঙ্গবীর কাদের সিদ্দিকীর আহ্বানে ভারত চলে যান। সেখান থেকে ফিরে এসে পূর্বতন চাকুরিস্থলে আবার চলে

আসেন। ১৯৭৬ সালের ফেব্রুয়ারি মাসে তথাকথিত দেশদ্রোহিতার মামলায় জড়িয়ে তাঁকে গ্রেফতার করা হয়। সিলেট জেলে ১১ মাস কারাবাস করার পর মুক্তিলাভ করেন। ১৯৭৮ সালে তিনি সিলেট পৌরসভায় সহকারী প্রকৌশলী হিসেবে নিয়োগ লাভ করেন। পরবর্তীতে নির্বাহী প্রকৌশলী হিসেবে পদোন্নতি পান। ২০০১ সালে বিএনপি সরকার ক্ষমতায় এলে বৃহত্তর সিলেটের জনৈক প্রভাবশালী মন্ত্রীর কোপানলে পড়েন। পিত্তথলির অস্ত্রোপচার করার পর যখন তিনি শয্যাশায়ী তখনই তাঁকে বদলি করা হয় বান্দরবান পৌরসভায়। অতি সঙ্গত কারণে তিনি নতুন কর্মস্থলে যোগদান করা থেকে বিরত থাকেন।

পদ্মাসেন সিনহা ১৯৭২ সালে একই গ্রামের বাসন্তী সিন্‌হার সাথে বিবাহবন্ধনে আবদ্ধ হন। তাঁর স্ত্রী অত্যন্ত অমায়িক, পরোপকারী ও অতিথিবৎসল মহিলা ছিলেন। এই মহীয়সী নারীর সান্নিধ্য যারা পেয়েছেন তারা কখনো তাঁকে ভুলতে পারবেন না। ঘাতকব্যাধি ক্যান্সারে আক্রান্ত হয়ে ১৯৯৭ সালে তিনি মারা যান। প্রিয়তমা স্ত্রীর মৃত্যুতে পদ্মাসেন সিন্‌হা মানসিকভাবে বিধ্বস্ত হয়ে পড়েন। তাঁর যাবতীয় কর্মকাণ্ডের প্রেরণার উৎস ছিলেন তাঁর স্ত্রী। তাঁদের এক ছেলে ও এক মেয়ে। ছেলে পরাগকান্তি সিন্‌হা ব্যবসায়ে নিয়োজিত রয়েছেন। মেয়ে তাপ্তি সিন্‌হা গৃহিণী, স্বামী শ্যামলকুমার সিংহ একজন কম্পিউটার প্রকৌশলী।

হাইস্কুল-জীবন থেকেই তাঁর জনসেবার মানসিকতা গড়ে ওঠে। জড়িত ছিলেন বিভিন্ন সামাজিক কর্মকাণ্ডে। অনেক অসহায় মানুষকে অর্থ সাহায্য করেছেন। নিজ গ্রামের যুবকদের নিয়ে তিনি 'মানবকল্যাণ সমিতি' নামে একটি সংগঠন প্রতিষ্ঠা করেছিলেন। তিনি ছিলেন ঐ সংগঠনের প্রতিষ্ঠাতা সভাপতি। জালালাবাদ রোটারি ক্লাবের প্রতিষ্ঠালগ্ন থেকে এর সাথে সম্পৃক্ত ছিলেন, সভাপতির দায়িত্বও পালন করেন এক সময়। লাভ করেছেন আন্তর্জাতিক রোটারি ফাউন্ডেশনের পিএইচএফ সনদ। জালালাবাদ পঙ্গু হাসপাতাল ও পুনর্বাসন কেন্দ্রের ট্রাস্টি ও দাতাসদস্য ছিলেন।

বৃহত্তর পরিসরে জনসেবার পাশাপাশি নিজ সম্প্রদায় মণিপুরী সমাজের আর্থ-সামাজিক উন্নয়নেও তিনি মনোযোগী ছিলেন। ১৯৯৮ সালে বাংলাদেশের মণিপুরীদের প্রতিনিধিত্বমূলক নিবন্ধনকৃত সংগঠন 'বাংলাদেশ মণিপুরী সমাজকল্যাণ সমিতি'র সভাপতি নির্বাচিত হন। মৃত্যুর পূর্ব পর্যন্ত তিনি এই সংগঠনের সভাপতির পদে থেকে বেশ কিছু গুরুত্বপূর্ণ দায়িত্ব পালন করেছেন। এই সংগঠনের নির্মীয়মাণ অফিস-ভবনের জন্য ভূমি দান করেছেন। ভারতের আসাম রাজ্যের কাছাড় জেলার শিলচরে অবস্থিত বিষ্ণুপ্রিয়া মণিপুরীদের আন্তর্জাতিক সংস্থা 'নিখিল বিষ্ণুপ্রিয়া মণিপুরী মহাসভা'র কার্যকরী সভাপতি ছিলেন। মণিপুরীদের তিন সম্প্রদায়– মৈতৈ, বিষ্ণুপ্রিয়া ও পাঙানদের ঐক্যবদ্ধ করে একই প্ল্যাটফর্মে নিয়ে আসার চিন্তাভাবনা থেকেই তিনি মূল উদ্যোগী হয়ে 'বাংলাদেশ মণিপুরী আদিবাসী ফোরাম' নামে একটি সংগঠন প্রতিষ্ঠা করেন।

তিনি এই সংগঠনের প্রতিষ্ঠাতা সভাপতি ছিলেন। এছাড়াও আরো অনেক সংগঠনের উপদেষ্টা পদে বৃত ছিলেন। তাঁর জীবনের সবচেয়ে মহত্তম ও গৌরবোজ্জ্বল দিক হচ্ছে ১৯৯৮ সালে সিলেট সন্ধানী ক্লাবের কাছে সপরিবারে মরণোত্তর চক্ষুদানে অঙ্গীকারাবদ্ধ হওয়া। গোটা বাংলাদেশেই যা একটি বিরল ও অনন্যসাধারণ দৃষ্টান্ত।

একজন শিক্ষানুরাগী হিসেবেও তিনি সমধিক পরিচিত। অনেক গরিব শিক্ষার্থীকে তিনি বইপত্র ও লেখাপড়ার খরচ যুগিয়েছেন। ১৯৮১ সালে নিজ এলাকা ইসলামপুরে কিছু উদ্যোগী লোকের সহযোগিতা নিয়ে তিনি একটি হাইস্কুল প্রতিষ্ঠা করেন যেটির নাম 'ইসলামপুর পদ্মা মেমোরিয়্যাল পাবলিক উচ্চ বিদ্যালয়'। মৃত্যুর পূর্ব পর্যন্ত তিনি এই বিদ্যালয়ের ব্যবস্থাপনা কমিটির সভাপতি ছিলেন। তিনি যে হাইস্কুলে পড়েছেন সেই হাইস্কুলে অর্থাৎ আদমপুর এম. এ. ওহাব উচ্চ বিদ্যালয়ে গরিব ও মেধাবী শিক্ষার্থীদের বৃত্তি প্রদানের জন্য একটি তহবিল গঠন করে দিয়েছেন।

পদ্মাসেন সিনহা বিশ্বের বিভিন্ন দেশ ভ্রমণ করেছেন। আন্তর্জাতিক রোটারি সম্মেলনে অংশগ্রহণের জন্য সিঙ্গাপুর, নেপাল, মায়ানমার ও ভারতসহ আরো অনেক দেশ ভ্রমণ করেন। প্রকল্প প্রণয়ন ও ব্যবস্থাপনা বিষয়ে প্রশিক্ষণ গ্রহণের জন্য ফ্রান্স, জাপান, থাইল্যান্ড, ইন্দোনেশিয়া ইত্যাদি দেশে গমন করেন।

সমাজসেবার স্বীকৃতিস্বরূপ তিনি বিভিন্ন সংগঠন থেকে সংবর্ধনা পেয়েছেন। ২০০৪ সালে ভারতের ত্রিপুরা রাজ্যের ধর্মনগরের চিত্রাঙ্গদা নৃত্যকলা একাডেমি সমাজসেবায় বিশেষ অবদানের জন্য তাঁকে সংবর্ধনা প্রদান করে। সিলেটের মণিপুরী (বিষ্ণুপ্রিয়া) জন্মাষ্টমী উদযাপন পরিষদ ২০০৮ সালে সমাজসেবার স্বীকৃতিস্বরূপ তাঁকে সংবর্ধনা জানায়।

গত ১৩ আগস্ট ২০১০ খ্রি. সকাল ১০টার দিকে বুকে হঠাৎ ব্যথা অনুভব করলে তাঁকে সিলেট শহরের একটি নার্সিহোমে ভর্তি করা হয়। রাত ১১টা ১৫ মিনিটে তিনি শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। তিনি সর্বক্ষণ মণিপুরী সমাজের সার্বিক উন্নয়নের কথা চিন্তা করতেন। একটি কুসংস্কারমুক্ত আধুনিক সমাজ-ব্যবস্থার স্বপ্ন দেখতেন। তাঁর এই স্বপ্নকে বাস্তবে রূপ দিতে কিছু কার্যকরী পদক্ষেপ গ্রহণও করেছিলেন কিন্তু সব কাজ অসমাপ্ত রেখে তিনি চিরবিদায় নেন। তাঁর এই অসমাপ্ত কাজগুলো সম্পন্ন করার দায়িত্ব সমাজের প্রতিটি সমাজকর্মীর। সবার স্মৃতিতে চির অমলিন থাকুন পদ্মাসেন সিনহা।

**সমরজিত সিংহ :** সাধারণ সম্পাদক, বাংলাদেশ মণিপুরী সমাজকল্যাণ সমিতি এবং বাংলাদেশ মণিপুরী আদিবাসী ফোরাম।

# আমার অনুজ পদ্মাসেন সিন্‌হা
## ইঞ্জিনিয়ার আব্দুল মজিদ চৌধুরী

পদ্মাসেন সিন্‌হা বয়সে আমার ছোট হলেও অত্যন্ত অন্তরঙ্গ ও অকৃত্রিম বন্ধু ছিল। তার বড় ভাই জ্যোতিমোহন আমার সহপাঠী হওয়ায় আমাকে মজিদদা বলে সম্বোধন করত। তবে একই পেশা ও একই শিক্ষা থাকায় আমাদের মধ্যে আন্তরিকতা অত্যন্ত ঘনিষ্ঠ ছিল। খুবই অল্প বয়সে মাত্র ৫৮ বছর বয়সে গত ১৩ আগস্ট ২০১০ খ্রি. সিলেটের এক ক্লিনিকে সে শেষ নিশ্বাস ত্যাগ করে। গত ২০ আগস্ট ২০১০ খ্রি. গোলেরহাওর গ্রামে তার পৈত্রিক নিবাসে তার স্মৃতিচারণে এক সভা অনুষ্ঠিত হয়। বাংলাদেশ সুপ্রিম কোর্টের অ্যাপিলেট ডিভিশনের মাননীয় বিচারপতি সুরেন্দ্রকুমার সিন্‌হা তাঁর ব্যস্ততার মধ্যেও সস্ত্রীক উপস্থিত ছিলেন। মৌলভীবাজারের জেলা প্রশাসক, অতিরিক্ত পুলিশ সুপার, কমলগঞ্জ উপজেলা নির্বাহী কর্মকর্তা ছাড়াও মুক্তিযোদ্ধা কমান্ড কাউন্সিলের জেলা ও থানা পর্যায়ের নেতৃবৃন্দ, শিক্ষাবিদ, আইনজীবী, রাজনীতিবিদ এবং সমাজের বিভিন্ন পেশায় নিয়োজিত জনগণ ধর্ম-বর্ণ নির্বিশেষে তার শোকসভায় উপস্থিত ছিলেন। পবিত্র রমজান মাসের পড়ন্ত বেলায় অত্যন্ত নীরবতার মধ্যে ধৈর্যসহকারে অনেক বক্তার মূল্যবান বক্তব্য শুনেছি। মুক্তিযুদ্ধকালীন, পেশাগত, রাজনীতি ও কর্মজীবনে তার সাথে যারা নিবিড়ভাবে ঘনিষ্ঠ ছিলেন তেমন বক্তাদের নজরে আসা তার দেশপ্রেম, জনদরদী কার্যক্রম, এলাকা ও দেশের উন্নতির জন্য তার অবদানের কথা, বিভিন্ন প্রতিষ্ঠান ও ব্যক্তিপর্যায়ে তার অশেষ দানের কথা সেই সভায় বক্তারা উল্লেখ করেন। কিন্তু ইফতারির আগে সভার কার্যক্রম শেষ করতে হবে বিধায় উক্ত স্মরণসভার কার্যক্রমও সময়ের পরিমাপে চালানো হয়। অনেক বক্তাকে বক্তব্য সংক্ষিপ্ত করতে অনুরোধ করা হয়। অনেকে বক্তব্য রাখবার সুযোগ হতে বঞ্চিত হয়েছিলেন। পদ্মাসেন সিন্‌হা একজন দানবীর ছিল। তার সাহচর্য যারা পেয়েছেন তারা সবাই জানেন তার বদান্যতার কথা। তার অকালমৃত্যুতে এই এলাকা তথা মণিপুরী সমাজের অপূরণীয় ক্ষতি হয়েছে। তার স্থান সহজে পূরণ হওয়ার নয়।

পদ্মাসেন সিন্‌হার কর্মময় জীবনের সব কথা স্বল্প পরিসরে লিখে শেষ করা যাবে না। সমাজের উন্নয়নমূলক কাজের সবক্ষেত্রে তাহার পদচারণা ছিল। তা শুধু দেশের সীমায় সীমাবদ্ধ নয়। তার অনেক মহৎ কাজের মধ্যে আমার সবচেয়ে বেশি যা দৃষ্টি আকর্ষণ করে তা তার নিজ এলাকায় প্রতিষ্ঠিত 'ইসলামপুর পদ্মা

মেমোরিয়াল পাবলিক হাইস্কুল'। সীমান্তবর্তী এই এলাকা এক সময় দুর্গম পাহাড়ি ও অনুন্নত কাঁচা রাস্তার গ্রাম, চা-বাগান, পাহাড়, নদীবেষ্টিত ও বন্যাকবলিত এলাকা ছিল। খুব কমসংখ্যক ছেলেমেয়ে বাইরে এসে লেখাপড়া করত। অবশ্য দেশ স্বাধীন হওয়ার পর রাস্তাঘাট, হাটবাজারের প্রভূত উন্নতি হয়েছে। এই রকম একটা এলাকায় একটি হাইস্কুল প্রতিষ্ঠার একান্ত দরকার এই তাগিদ এলাকার অনেক গণ্যমান্য ব্যক্তিদের অনুভূত না হলেও সে অনুভব করেছিল। অবশ্য এলাকার গণ্যমান্য ব্যক্তিদের সহযোগিতার কথা ভুলেনি। সেজন্য নিজ নামের সাথে 'পাবলিক' শব্দটি যুক্ত করে। স্কুলের প্রতিষ্ঠালগ্নে সে আমার মতামত ও সাহায্য সহযোগিতা চেয়েছিল। আমার স্ত্রী তাদের গ্রামেরই মেয়ে বিধায় সব সময় তার আমন্ত্রণে আমি উপস্থিত থেকে তাকে সব সময় সহযোগিতা ও এগিয়ে যাওয়ার সব রকম কার্যক্রমে অগ্রণী ভূমিকা পালন করেছিলাম। সে জন্য সে আমার প্রতি বিশেষভাবে শ্রদ্ধাশীল ও কৃতজ্ঞ ছিল। স্থানীয় জনগণ, অভিভাবক, ছাত্র-শিক্ষকের সমন্বিত প্রচেষ্টার ফলে খুব অল্প সময়ে এই স্কুলটি কমলগঞ্জ উপজেলার এক নামকরা হাইস্কুলে পরিণত হয়েছে। প্রধান রাস্তার পাশে অবস্থিত স্কুলটির চারদিকে সার বেঁধে লাগানো গাছগুলো স্কুলের সৌন্দর্যকে বাড়িয়ে দিয়েছে। এমন মনোরম ও দৃষ্টিনন্দন পরিবেশ খুব কম স্কুলের আছে। এলাকার উন্নয়নের সাথে সাথে হয়ত অদূর ভবিষ্যতে কলেজে উন্নীত হওয়ার সম্ভাবনাও রয়েছে। পদ্মাসেন সিন্‌হার এই অবদান এলাকাবাসীর কাছে চিরদিন অম্লান থাকেবে। এই স্কুল হতে বের হওয়া সব ছাত্রছাত্রী তার অবদানের কথা কৃতজ্ঞতাভরে আজীবন মনে রাখবে।

তার স্মতিচারণ করতে গিয়ে অনেক কথাই মনে হয় যা লিখে প্রকাশ করা মুশকিল। মাননীয় বিচারপতি সুরেন্দ্রকুমার সিন্‌হা উক্ত স্মরণসভায় উল্লেখ করেন— 'আমরা সবাই কমবেশি আত্মকেন্দ্রিক। নিজেকে নিয়ে বেশি ব্যস্ত থাকি। খুব কম সংখ্যক আছি যারা নিজের স্বার্থ চিন্তা না করে অকাতরে দান করবার মানসিকতা রাখি। সে খুবই সাধারণ পরিবার হতে এসে অকাতরে দান করে গেছে।' তাঁর বক্তব্য অত্যন্ত প্রাসঙ্গিক, অন্তত পদ্মাসেন সিন্‌হার ব্যাপারে। পদ্মাসেন সিন্‌হা সরকারের উঁচু পর্যায়ের কর্মকর্তা ছিল। চাকুরিজীবনে সিলেট নগরে সরকারের বড় বড় ভবন ও অট্টালিকা নির্মাণ করেছে। এক সময়ের সিলেট পৌরসভা বর্তমানে সিটি কর্পোরেশনে উন্নীত হয়েছে। চারদিকে সুউচ্চ সরকারি বেসরকারি ইমারত, পরিষ্কার পরিচ্ছন্ন রাস্তাঘাট এবং সব রকম নাগরিক সুবিধার জন্য সিলেট বাংলাদেশের অন্যতম শহর। বিশ্ববিদ্যালয়, মেডিকেল কলেজ, সরকারি বেসরকারি আরও অনেক কলেজ ও বিশ্ববিদ্যালয় রয়েছে। শহর ক্রমশ বর্ধিত হচ্ছে। এ সব কিছুর পেছনে রয়েছে সিলেট সিটি কর্পোরেশনের নির্মাণ বিভাগের অবদান। পদ্মাসেন সিটি কর্পোরেশনের Executive Engineer ছিল। পরিকল্পনামাফিক নগরায়ন বাস্তবায়ন ও রূপায়ণের দায়িত্ব তার হাতে ছিল।

সিলেট শহরকে সুশোভন করতে তার অবদান কখনো খাটো করে দেখার অবকাশ নেই। আজীবন সিলেট শহরবাসী তার কথা মনে রাখবে। কিন্তু বিস্ময়ের কথা, সে নিজের জন্য সিলেট শহরে কোন ঘরবাড়ি করেনি, ভাড়া বাড়িতেই থাকত। এমনকি তার পৈত্রিক ভিটায় ভাইদের শরিকানের এক অংশে খুব অল্প পরিসরে একটি পাকা টিনশেড ঘর তার ছেলেমেয়েদের জন্য রেখে গেছে।

এই মহৎপ্রাণ, দানবীর, অকুতোভয় মুক্তিযোদ্ধা, দেশপ্রেমী মহান ব্যক্তির বিদেহী আত্মার প্রতি শ্রদ্ধা জানাই। পরম করুণাময় তার আত্মাকে চিরশান্তিতে রাখুন– এই প্রার্থনা করি।

**ইঞ্জিনিয়ার আব্দুল মজিদ চৌধুরী :** প্রতিষ্ঠাতা সভাপতি, বাংলাদেশ মণিপুরী মুসলিম ডেভেলাপমেন্ট অর্গানাইজেশন, কমলগঞ্জ।

# দায়মুক্ত নেতার প্রতি স্মৃতিতর্পণ

## রাজকান্ত সিংহ

জনগণ-প্রদত্ত ভ্যাট ও অন্যান্য ট্যাক্সের দ্বারা শিক্ষাসহ সামাজিক ও অন্যান্য খাতের সংবৎসরের ব্যয় মেটানো হয়ে থাকে। শিক্ষায় সর্বোচ্চ বরাদ্দ থাকে এবং তা থেকে আমরা শিক্ষার সুযোগ পেয়ে থাকি। নামমাত্র খরচে মাধ্যমিক স্তর থেকে সর্বোচ্চ স্তর পর্যন্ত শিক্ষা গ্রহণ করার পর আমরা ভাবি আমার টাকায় আমি পড়াশোনা করেছি। সে ধারণা যে কত ভ্রান্ত তা একটু তলিয়ে দেখি না। তাই একজন শিক্ষিত মানুষ দেশ তথা সমাজের কাছে আগাগোড়া ঋণী। এ ঋণের জন্য আমরা সকলেই সমাজের কাছে দায়বদ্ধ। এ দায়বদ্ধতার কথা সমাজসেবী, বীর মুক্তিযোদ্ধা প্রয়াত পদ্মাসেন সিন্‌হার হৃদয়ে অত্যন্ত গভীরভাবে প্রোথিত ছিল। সকলকে তিনি এ দায়বদ্ধতার কথা স্মরণ করিয়ে দিতেন। এবং তাঁর অন্তরে এটা সর্বদা ক্রিয়াশীল ছিল। তিনি সহধর্মিণী বাসন্তী দেবীর অকাল প্রয়াণে মুষড়ে পড়েননি বরং সমাজ-উন্নয়নে নিজেকে শতভাগ উৎসর্গ করলেন। তাঁর এ ধৈর্যশক্তি এবং সমাজমনস্কতা অত্যন্ত বিরল।

তাঁর আয়ের সিংহভাগ নানা সেবামূলক প্রতিষ্ঠানে দান করেছেন। সমাজের দুঃস্থদের জন্য চিকিৎসা ক্যাম্প পরিচালনা করেছেন। গোটা পরিবার 'মরণোত্তর চক্ষুদান'-এ অঙ্গীকারবদ্ধ হয়েছেন। তিনি নেতা হতে চাননি সেবক হতে চেয়েছিলেন। জনগণ তাঁকে ভালবাসায় সিক্ত করে নেতা হিসেবে বরণ করে নিয়েছে। বিষ্ণুপ্রিয়া মণিপুরী সমাজ-উন্নয়নের রূপরেখা প্রণয়নের জন্য অনেক অর্থ ব্যয় করে চারদিনব্যাপী ওয়ার্কশপের আয়োজন্ করেন। সমাজের প্রতিটি সেক্টরের সমস্যা ও সমাধান নিরূপণ করে এর সমাধানকল্পে বিভিন্ন বিজ্ঞ ব্যক্তিদের দেওয়া দিক-নির্দেশনা পুস্তক আকারে প্রকাশ করেছেন। এ সব বাস্তবায়নের প্রাথমিক পদক্ষেপ হিসাবে মণিপুরী সমাজকল্যাণ সমিতির কার্যালয়ের জায়গা ক্রয় করে সমিতিকে দান করেন এবং একক প্রচেষ্টায় অফিসগৃহ নির্মাণে ব্রতী হন। কিন্তু চাকরি-সংক্রান্ত জটিলতার কারণে তা শেষ করতে পারেননি।

সিলেটে তাঁর নিজস্ব ভিটা থাকার পরও নিজের বাসাবাড়ি তৈরি না করে মণিপুরী সমাজকল্যাণ সমিতির অফিসগৃহ নির্মাণে ব্যাপৃত এ নেতাকে লক্ষকোটি শ্রদ্ধা জানাই। তিনি সমাজকে দায়বদ্ধ করে গেলেন। তাঁর আত্মার সদ্গতি হোক এটাই কামনা।

রাজকান্ত সিংহ : প্রাক্তন প্রধান শিক্ষক, মাধবপুর উচ্চ বিদ্যালয়, কমলগঞ্জ।

# এক মহান সংগঠক ও মুক্তিযোদ্ধার প্রয়াণ

## আনন্দমোহন সিংহ

বীর মুক্তিযোদ্ধা ও সমাজসেবী পদ্মাসেন সিন্হার আকস্মিক মৃত্যু আমাকে গভীরভাবে ব্যথিত করে তোলে। তিনি যে এভাবে বিনা নোটিশে চলে যাবেন তা আমার কল্পনার বাইরে ছিল।

পদ্মাসেন সিন্হার সাথে আমার পারিবারিক সম্পর্ক, ছিলেন আমার পিসেমশাই। ১৯৭১ সালে দেশমাতৃকার আহ্বানে সাড়া দিয়ে আমরা একসাথে রণাঙ্গণে পদযাত্রা করি। ভারতে গিয়ে প্রশিক্ষণ গ্রহণ করে ঝাঁপিয়ে পড়ি মুক্তিযুদ্ধে। তিনি ইঞ্জিনিয়ারিং-এর ছাত্র ছিলেন বলে ম্যাপিং-এর কাজ ভাল জানতেন। এই জ্ঞানকে তিনি বিভিন্ন অপারেশন পরিচালনার ক্ষেত্রে কাজে লাগিয়েছেন। আমরা দু'জন একই সেক্টরে না থাকলেও আমাদের মধ্যে নিয়মিত যোগাযোগ ছিল।

মুক্তিযুদ্ধের অব্যবহিত পর তিনি সরকারি চাকুরিতে যোগদান করেন। ১৯৭৫ সালে স্বাধীন বাংলাদেশের স্থপতি বঙ্গবন্ধু শেখ মুজিবুর রহমান সপরিবারে নিহত হলে এই ঘটনার প্রতিশোধ নেওয়ার পরিকল্পনা তৈরি করতে বঙ্গবীর কাদের সিদ্দিকীর আহ্বানে পদ্মাসেন সিনহাসহ আমরা কয়েকজন ভারত চলে যাই। তিনি পরে আবার দেশে ফিরে আসেন।

ছাত্র অবস্থাতেই তিনি মণিপুরী সমাজের সাংগঠনিক কর্মকাণ্ডের সাথে সম্পৃক্ত ছিলেন। প্রয়াত দীননাথ সিংহ, প্রয়াত নীলমণি চ্যাটার্জি, সুরেন্দ্র চ্যাটার্জি প্রমুখ নেতৃবৃন্দের সাথে বিভিন্ন সভা-সমিতিতে অংশগ্রহণ করতেন। পরবর্তীকালে তাঁর পত্নীবিয়োগের পর অনেকটা মানসিকভাবে ম্রিয়মান হয়ে পড়েন। এই শোক ভুলে যাওয়ার জন্যই তিনি সামাজিক কর্মকাণ্ডে ব্যাপক সম্পৃক্ত হয়ে পড়েন। মণিপুরীদের প্রতিনিধিত্বকারী সংগঠন 'বাংলাদেশ মণিপুরী সমাজকল্যাণ সমিতি'র সভাপতির দায়িত্ব গ্রহণের জন্য আমি সিলেটে তার বাসায় গিয়ে অনুপ্রাণিত করি। তিনি সমাজকল্যাণ সমিতির সভাপতির পদে আসীন হয়ে মৃত্যুর পূর্ব পর্যন্ত সমাজের উন্নয়নে বিভিন্ন পদক্ষেপ গ্রহণ করেছেন। এর মধ্যে সর্বাগ্রে উল্লেখের দাবি রাখে সমিতির নিজস্ব ভবন নির্মাণের উদ্যোগ। ভবনের জন্য তিনি ভূমি দান করেছেন, ভবন নির্মাণের প্রাথমিক ব্যয়ভারও বহন করেছেন। সব সময় সমাজভাবনা নিয়ে মগ্ন থাকতেন। তিনি বিষ্ণুপ্রিয়া মণিপুরী সমাজে বিদ্যমান সামাজিক কোন্দল, রেষারেষি ইত্যাদি তার মনকে খুব ব্যথিত করে তোলে।

সমাজের ঐক্য স্থাপনে তিনি বেশি জোর দিতেন। তিনি অনুভব করেছিলেন একতা ছাড়া সমাজের অগ্রগতি সম্ভব নয়। একটি তহবিল গঠনের উদ্যোগও তিনি মণিপুরী সমাজকল্যাণ সমিতির তরফ থেকে গ্রহণ করেছিলেন। সে উদ্দেশ্যে প্রয়োজনীয় কাগজপত্রাদিও ছাপিয়ে এনেছিলেন। কিন্তু শেষ অবধি তা বাস্তবের মুখ দেখতে পায়নি। মণিপুরীদের মধ্যে যে একটা ব্যবসাভীতি আছে তা দূর করার জন্য তরুণদের ব্যবসায়ে উৎসাহ দিতেন, অনেকজনকে আর্থিক সহযোগিতাও করেছিলেন। মণিপুরী সংস্কৃতি, ঐতিহ্য ইত্যাদি রক্ষার ক্ষেত্রে তাঁর ভূমিকা প্রশংসার দাবি রাখে।

বাংলাদেশের বিভিন্ন ক্ষুদ্র নৃজাতিগোষ্ঠীর লোকদের সাথে যোগাযোগ স্থাপন করে একটি অভিন্ন প্ল্যাটফর্ম্ স্থাপনের চিন্তাভাবনা করেছেন। বিভিন্ন আদিবাসী সংগঠনের সাথে মণিপুরী সমাজকল্যাণ সমিতির কার্যক্রমের সমন্বয় সাধন করেছেন। ধর্ম-বর্ণ-সম্প্রদায় নির্বিশেষে আর্তমানবতার সেবায় তিনি সর্বদা নিয়োজিত ছিলেন। অনেক দরিদ্র শিক্ষার্থীদের আর্থিক সহায়তা দান করে তাদেরকে আলোকিত মানুষ হিসেবে গড়ে তুলতে অবদান রেখেছেন।

এমন কোন ক্ষেত্র নেই যেখানে তিনি পায়ের ছাপ ফেলেননি। সবখানেই ছিল তাঁর সরব উপস্থিতি। তাঁর ছিল প্রখর ব্যক্তিত্ব, ছিল প্রতিকূল পরিস্থিতি মোকাবেলা করার ক্ষমতা। এই অনন্যসাধারণ ব্যক্তিত্বের অনুপস্থিতি আজ সমাজের সর্বস্তরের মানুষ অনুভব করছেন।

পদ্মাসেন সিনহার সাথে আমার শেষ দেখা সিলেটে। গত ৯ আগস্ট ২০১০ খ্রি., বিশ্ব আদিবাসী দিবস উপলক্ষে 'বৃহত্তর সিলেট আদিবাসী পিপলস্ ফোরাম' সিলেট জেলা পরিষদ মিলনায়তনে যে অনুষ্ঠানমালার আয়োজন করে তাতে তিনি অংশগ্রহণ করেছিলেন। শোভাযাত্রায় অংশগ্রহণ করে ভগ্নস্বাস্থ্য নিয়ে অনেক পথ হেঁটেছেন। তবুও এই চিরতরুণের মুখে আমি কখনো ক্লান্তির ছাপ দেখিনি। কিন্তু কে জানত এই দেখাই হবে শেষ দেখা !

পদ্মাসেন সিন্হার চলে-যাওয়া মণিপুরী সমাজে যে শূন্যতা সৃষ্টি করেছে তা কোনদিন পূরণ হওয়ার নয়। তাঁর রেখে যাওয়া অসমাপ্ত কাজগুলো শেষ করতে পারলেই তাঁর আত্মার প্রতি শ্রদ্ধা জানানো হবে।

**আনন্দমোহন সিংহ :** বিশিষ্ট মুক্তিযোদ্ধা, সহ-সভাপতি, বাংলাদেশ মণিপুরী সমাজকল্যাণ সমিতি এবং বৃহত্তর সিলেট আদিবাসী পিপলস্ ফোরাম।

# পদ্মাসন কাকুকে যেভাবে দেখেছি

## নির্মলকুমার সিংহ

লোকে বলে বেঁচে থাকাটাই আশ্চর্য, মৃত্যুটা স্বাভাবিক, তাই— 'কঠিনেরে মেনে লও সহজে।' মেনে নিতেই হবে তবে খুব কাছের কারো অপ্রত্যাশিত মৃত্যুসংবাদ হৃদয়কে একেবারে দুমড়ে মুচড়ে দেয় যা ভাষা দিয়ে বুঝানো সত্যি কঠিন। আমার পিতৃতুল্য কাকা পদ্মাসন সিন্হা এ সময়ে ধরাধাম থেকে বিদায় নেবেন এটা কারো কাছে প্রত্যাশিত ছিল না। কিন্তু ঐ যে লোকে বলে মৃত্যুটাই স্বাভাবিক। তাই স্বভাবতই কবি আবেগ আপ্লুত ভাষায় চিরসত্যকে বরণ করেছিলেন এই বলে— 'মরণরে তুঁহু মম শ্যাম সমান।' কিন্তু এ জগত-সংসারে এ স্বাভাবিক নিয়মকে মেনে নিতে বড় কষ্ট। আমারও কষ্ট হচ্ছে, তাই কী বলবো ভাষা খুঁজে পাচ্ছিনা। একে আমি লেখালেখিতে মোটেও পটু নই, তার উপরে এই কীর্তিমান মানুষটি সম্পর্কে স্মৃতিচারণ করা খুবই কঠিন কাজ। আমার মনে কত কিছু স্মৃতি ভিড় করছে। কী দিয়ে শুরু করব?

১৯৭১ সাল আমি তখন ছোট, স্কুলে পড়ি, মুক্তিযুদ্ধ সবে শুরু হয়েছে। আমাদের গ্রামের বাড়ির পাশেই ইপিআর ক্যাম্প। সকালবেলা শুনি পদ্মাসন কাকুর নেতৃত্বে কিছু লোক পাঞ্জাবি ও বেলুচদের ঘেরাও করে দু'জনকে আটক করেছেন ও একজনকে মেরে ফেলেছেন। এর পরপরই মহান মুক্তিযুদ্ধে সক্রিয় অংশগ্রহণের জন্য ভারতে চলে গেলেন। তাঁর কাছেই শুনেছি প্রতি রাতেই সীমান্ত পার হয়ে চলে আসতেন গ্রামে এবং লোকজনদের খোঁজ-খবর নিয়ে আবার চলে যেতেন। আমাদের গ্রামের কাছেই বাংলাদেশের এক সূর্যসন্তান বীরশ্রেষ্ঠ হামিদুর রহমানের শহীদ হওয়ার যুদ্ধ সংঘটিত হয়েছিল। এই ঘটনার প্রত্যক্ষ সাক্ষী ছিলেন তিনি। এটা কম বীরত্বের নয়। তিনি ছিলেন দূরদর্শী ও আত্মনির্ভরশীল। তাঁর কাছে কোন ধরনের নেতিবাচক কথা শুনতে পাইনি। যে কোন সমস্যার কথা বললেই ওটার সমাধান কেন হবে না উল্টো প্রশ্ন করতেন।

দেশ, সমাজ, মানবতা, শিক্ষা প্রভৃতি নিয়ে তিনি গভীরভাবে ভাবতেন। স্বাধীনতার পরপরই পিছিয়ে পড়া মণিপুরী সমাজটাকে এগিয়ে নিতে ভাবতে শুরু করেন। নিজ গ্রাম গোলেরহাওরে সহযোগীদের নিয়ে প্রতিষ্ঠা করেন 'মানবকল্যাণ সমিতি' যার প্রতিষ্ঠাতা সভাপতি ছিলেন তিনি। তাঁর চেতনার মূলমন্ত্র ছিল 'সকলের তরে সকলে মোরা, প্রত্যেকে আমরা পরের তরে'। তাই তো তখন তিনি

উদ্যোগ নিলেন সমবায় কৃষি উৎপাদনের। আমাদের এলাকায় বুরোচাষ হতো না পানির অভাবে। তিনিই প্রথম বুরোচাষের ব্যবস্থা করলেন। ধলাই নদী থেকে পানির পাম্প বসিয়ে শুরু করলেন 'সমবায় কৃষি'। ঐ সময় চরম দরিদ্রতার সম্মুখীন লোকদের জন্য এই উদ্যোগ ছিল বাস্তবমুখী। মণিপুরী তাঁত খুবই সম্ভাবনাময় শিল্প। এই সম্ভাবনাময় শিল্পকে এগিয়ে নিতে প্রতিষ্ঠা করলেন 'তন্তুবায় সমিতি'। নরসিংদী থেকে সুতা এনে আমাদের গ্রামে রং করে এলাকার প্রতিটি পরিবারে সরবরাহ করতেন।

ধর্ম ও মানবিকতাকে এক দৃষ্টিকোণ থেকে তিনি দেখতেন। 'মানবসেবাই প্রকৃত ধর্ম' এই সত্যটি সব সময় বলতেন। কোন ধর্মীয় অনষ্ঠানে যেয়ে বলতেন আমি শাস্ত্রীয় ধর্মের কথা জানি না ঠিক তবে মানবকল্যাণে যা যা করার সব সময় তা করতে চাই। ধর্মীয় আচার অনুষ্ঠান মেনে না চললেও ঈশ্বরের কথা সব সময় অনুভব করতেন। দেশ-সমাজ নিয়ে সব সময় চিন্তা করতেন বলেই নিজের কোন বাড়ি না করেই শিক্ষাপ্রতিষ্ঠান স্থাপনে ব্রতী হয়েছিলেন। প্রতিষ্ঠা করেন ইসলামপুর পদ্মা মেমোরিয়াল পাবলিক উচ্চবিদ্যালয় যা আজ এলাকায় শিক্ষার আলো বিতরণ করে আলোকিত সমাজ বিনির্মাণে অগ্রণী ভূমিকা রাখছে। মানবতার মিছিলে তিনি ছিলেন পুরোধা। আন্তর্জাতিক মানবকল্যাণ সংস্থা Rotary International-এ যোগদান তার প্রকৃষ্ট উদাহরণ। পরবর্তীতে তিনি Rotary Club of Jalalabad Dist 3280 এর President নির্বাচিত হন। Rotary Club এর উদ্যোগে সিলেট পঙ্গু পুনর্বাসন হাসপাতাল স্থাপিত হলে সেখানেও তিনি এগিয়ে আসেন। JDRC & Hospital এর Trustee এবং Donar ছিলেন।

সব সময় তিনি নিজের কমিউনিটির উন্নয়ন নিয়ে ভাবতেন। সমাজের যে কোন কাজের জন্য অর্থের প্রয়োজন হয়। তাই একটি কমিউনিটি ফান্ড প্রতিষ্ঠার উদ্যোগে নিয়েছিলেন। যে ফান্ড থেকে পরিকল্পিতভাবে বিভিন্ন শিক্ষাবৃত্তি, চিকিৎসাসেবা, নিয়মিত পত্রিকা প্রকাশের ব্যবস্থা ইত্যাদি সৃজনশীল সামাজিক কাজে সহযোগিতা করা হবে। কাজটা শুরু করেছিলেন কিন্তু নানা কারণে গতি দিতে পারেননি।

গত কয়েক বছর যাবৎ উনার সাথে ঘনিষ্ঠভাবে চলার সুযোগ হয়েছিল একটি কারণে। একদিন আমাদের কয়েকজনকে ডাকলেন আলোচনার জন্য। তিনি বললেন– 'আমরা ইতিমধ্যে শিক্ষা-দীক্ষা, জ্ঞান-বিজ্ঞান, চাকুরি, কৃষিকাজে অভূতপূর্ব সাফল্য লাভ করেছি। মণিপুরী হস্তশিল্প ও নৃত্যকলা আজ বাংলাদেশের সীমারেখা অতিক্রম করে বহির্বিশ্বে স্বগুণে গুণান্বিত ও সর্বজনস্বীকৃত হয়েছে। তবুও আমাদের অর্থনৈতিক অবস্থার তেমন উল্লেখযোগ্য কোন উন্নতি এখনও পর্যন্ত অর্জিত হয়নি।' ব্যবসায় অনগ্রসরতাকে এর প্রধান কারণ হিসাবে তিনি চিহ্নিত করেছেন। তাই মণিপুরী সমাজের মানুষকে ব্যবসামুখী করার জন্য একটি ব্যবসায়িক সংস্থা প্রতিষ্ঠার প্রয়োজনীয়তা অনুভব করেন এবং কিছুসংখ্যক

সমমনাদের নিয়ে গড়ে তুলেন Bangladesh Manipuri Business Development Forum (BMBDF)। তিনি এই সংস্থার চেয়ারম্যান। তাঁর সুচিন্তার ফসল এই সংস্থাটি বর্তমানে দ্রুতগতিতে এগিয়ে চলেছে। এখানে ছোট্ট একটি কথা বলতে হচ্ছে, যে মানুষটি সব সময় সমাজের কথা ভাবেন এখানেও তার ব্যত্যয় ঘটেনি। BMBDF এর গঠনতন্ত্র তৈরি হলে এখানেও সামাজিক ভাগ বসালেন। বললেন আমরা ব্যবসা করব ঠিক কিন্তু সামাজিক দায়বদ্ধতা ছেড়ে নয়। এই কারণে BMBDF এর যা লাভ হবে এর ২% Profit বা লভ্যাংশ মণিপুরী সমাজের কল্যাণে ব্যয় করা হবে।

গত বছর শীতের এক রাতে উনার একান্ত সাক্ষাৎকার নেওয়ার সুযোগ হয়েছিল 'গিরিগিথানীর হপন' এর পক্ষ থেকে। ঐ দিন অনেক না-বলা কথা বলেছিলেন একান্তে। অন্য কোন দিন সুযোগ পেলে বিস্তারিত লিখব। এক পর্যায়ে জানতে চেয়েছিলাম, এতদিনের সমাজকর্মের কোন স্বীকৃতি পেয়েছেন কিনা? দ্ব্যর্থহীন উত্তর— কোন প্রতিদানের প্রত্যাশায় নয় বরং আত্মতৃপ্তি পাওয়া থেকেই সমাজকর্মে ব্রতী হয়েছি।

আজ কাকু নেই, এটা মেনে নিতে খুব কষ্ট হয়। চিরসবুজ প্রাণচাঞ্চল্যে ভরপুর সাদা মনের মানুষটির কথা মনে হলেই সমস্ত শরীর শিহরিত হয়ে উঠে। ভাবি তাঁর সাথে কোন দিন আর দেখা হবে না, কথা হবে না! আর কে দেবে আমায় আশার বাণী, পথ চলার প্রেরণা?

আমৃত্যু পদ্মাসন সিন্‌হা ছিলেন মণিপুরী তথা বাংলাদেশের মাটি ও মানুষের উন্নয়নে নিবেদিতপ্রাণ। তাই বিশেষ দিবসে বা ক্ষণে তাকে আমরা স্মরণ করব না বরং মণিপুরী সমাজকল্যাণ সমিতি যতদিন বেঁচে থাকবে ততদিন তিনি আমাদের মাঝে বেঁচে থাকবেন।

**নির্মলকুমার সিংহ :** যুগ্ম সম্পাদক, বাংলাদেশ মণিপুরী সমাজকল্যাণ সমিতি।

# তোমার কীর্তির চেয়ে তুমি যে মহান

## রণজিৎকুমার সিংহ

মোমবাতি নিজে জ্বলে ক্ষয়ে যায়, নিজের জীবনের বিনিময়ে আলো বিলায়। মানব-ইতিহাসে এমন কিছু মানুষ যুগে যুগে এসেছেন যারা নিজের জীবনকে মোমের মতো জ্বালিয়ে নিঃশেষ করেছেন সমাজের জন্য, তারা ইতিহাসে বীর, সমাজের পথপ্রদর্শক এবং স্বপ্নদ্রষ্টা। এমনি এক আলোর প্রতীকের নাম বীর মুক্তিযোদ্ধা পদ্মাসেন সিংহ। তাঁর জন্ম হয়েছিল মৌলভীবাজার জেলার কমলগঞ্জ উপজেলার ৯নং ইসলামপুর ইউনিয়নের অন্তর্ভুক্ত গোলেরহাওর গ্রামে একটি গরিব পরিবারে, ১৯৫২ সালের ২৫ আগস্ট তারিখে।

তাঁর জন্মক্ষণে মণিপুরী সমাজ তথা গোটা আদিবাসী জনগোষ্ঠী এক আলোকবর্তিকার আভাস পেয়েছিল। সংখ্যার দিক থেকে তুলনামূলকভাবে কম থাকায় পৃথিবীর চিরন্তন শোষক শোষিতের বহমান ধারায় ক্ষমতাবানরা সংখ্যালঘু আদিবাসীদের নানাভাবে চেপে ধরতে লাগল। প্রতি পদে পদে এই দুই পক্ষের ব্যবধান এত বেড়ে গেল যে এক পক্ষের আগ্রাসনক্ষিপ্রতা অন্যপক্ষের চির-অসহায়ত্ব, চিরবঞ্চনা এবং প্রচণ্ড দারিদ্র্যকে আরো বেশি করে যেন উপহাস করল। কিন্তু মানবজাতির ইতিহাসে আছে একটা জাতি মার খেতে খেতে দেয়ালে পিঠ ঠেকে গেলে হঠাৎ করেই নতুন করে একজন ব্যক্তি জন্ম নেয়। ঈশ্বরের নির্দেশে ত্রাতা হয়ে সে ধরার বুকে নেমে আসে। তাকে ঘিরেই বঞ্চিত শোষিত মানুষেরা আবার গা ঝাড়া দিয়ে ওঠে। আবার তারা স্বপ্ন দেখতে শুরু করে, আবার তারা মানুষের মতো মানুষ হয়ে বেঁচে থাকার প্রস্তুতি নেয়। জারদের অত্যাচারে পিষ্ট হতে হতে ক্রমাগত মেরুদণ্ড ক্ষয়ে যাওয়া রাশিয়ার জনগণ যেমন ভ্লাদিমির ইলিচ লেনিনকে পেয়ে আবার ন্যায্য অধিকার ফিরে পাওয়ার জন্য সাহস সঞ্চয় করতে থাকে; স্প্যানিশ শাসকদের অমানুষিক বর্বরতম নিপীড়ন থেকে মুক্তি পেতে কিউবার জনগণ যেমন ফিদেল কাস্ত্রোকে ঘিরে স্বপ্নের বীজ বুনেছিল; মণিপুরী সমাজের লোকেরাও তেমনি তাদের হৃদয় নিংড়ে সর্বস্ব নিবেদন করে বুকের ভেতর পাহাড়সমান উচ্চাকাঙ্ক্ষা নিয়ে পদ্মাসেন সিংহের জন্য অধীর আগ্রহে অপেক্ষা করেছিল। শুধু তাই নয়, জাতির জনক বঙ্গবন্ধু শেখ মুজিবুর রহমানের ডাকে ১৯৭১ সালে মহান মুক্তিযুদ্ধে তিনি ঝাঁপিয়ে পড়েছিলেন। নতুন প্রজন্মের কাছে শৃঙ্খলমুক্ত সোনার বাংলাদেশ উপহার দেয়ার জন্য, আদিবাসী তথা নৃতাত্ত্বিক

জনগোষ্ঠীর মৌলিক অধিকার আদায়ের জন্য। আমরা স্বাধীনতা পেয়েছি সত্য, কিন্তু এর স্বাদ গ্রহণ করতে কি পেরেছি ?

স্বাধীন দেশ, নতুন নতুন আশা-আকাঙ্ক্ষা ও প্রত্যয় নিয়ে ১৯৭৪ সালে কর্মময় জীবনে পদার্পণ, কিন্তু কিছুদিন যেতে না যেতে আবার জেগে উঠল সেই পরাজিত শক্তি। এলো সেই ১৯৭৫ সালের ১৫ আগস্ট– ইতিহাসের নির্মম বর্বরতম কালরাত্রি। আবার তিনি ঝাঁপিয়ে পড়েন প্রতিবাদের সংগ্রামে, ন্যায়বিচারের সংগ্রামে বঙ্গবীর কাদের সিদ্দিকীর ডাকে, চলে যান ভারত। ১৯৭৬ সালে তৎকালীন সরকারের ডাকে দেশে আসার পর তার উপর শুরু হল নির্যাতন-নিপীড়ন। দীর্ঘ ১১ মাস কারাভোগের পর তিনি মুক্ত হন সেই সুরক্ষিত স্বপ্নের বাংলাদেশে।

১৯৭৮ সালে সহকারী প্রকৌশলী হিসেবে নতুনভাবে কর্মজীবন শুরু করেন সিলেট পৌরসভায়। তারপরে ধীরে ধীরে তাঁর কর্মদক্ষতার মাধ্যমে পদোন্নতি পেয়ে নির্বাহী প্রকৌশলী হন। তিনি জয় করেন পুণ্যভূমির সকল মানুষের হৃদয়। তিনি যে সকলের প্রিয় ছিলেন তার প্রমাণ পাই যখন ১৪ আগস্ট কেন্দ্রীয় শহীদ মিনারে তাঁকে শেষ শ্রদ্ধা জনাতে জনতার ঢল নেমেছিল। তিনি ২০০১ সালে সিলেট সিটি কর্পোরেশনের নির্বাহী প্রকৌশলীর দায়িত্বে থাকা অবস্থায় আবার রোষানলে পড়েন তৎকালীন রাষ্ট্রক্ষমতাবানদের। তখন তাঁকে বদলি করা হয় বান্দরবনে। তিনি তখন গুরুতর অসুস্থ হয়ে শয্যাশায়ী ছিলেন। সরকারের এই অমানবিক আচরণ তিনি মেনে নিতে পারেননি। তাই তিনি রুখে দাঁড়ালেন এই অন্যায়ের বিরুদ্ধে, প্রতিবাদ করলেন, ন্যায়বিচারও চাইলেন। কিন্তু ন্যায়বিচার পাওয়ার আগেই তিনি শেষ বিদায় নিয়ে চলে গেলেন।

'কর্মই ধর্ম, দানই মহৎ'— এই অমৃতবাণীটি অন্তরে লালন করে তিনি দুই হাত ঢেলে প্রচুর দান করে গেছেন। নিজ এলাকায় প্রতিষ্ঠা করেছেন একটি বিদ্যালয়, যার নাম ইসলামপুর পদ্মা মেমোরিয়াল হাই স্কুল। বিষ্ণুপ্রিয়া মণিপুরী সমাজের সরকারি নিবন্ধনকৃত সংগঠন 'বাংলাদেশ মণিপুরী সমাজকল্যাণ সমিতি'র ভবনের জন্যও ভূমি দান করেছেন।

সামাজিক কর্মকাণ্ডে এবং একজন দক্ষ সংগঠক হিসেবে তিনি ছিলেন অতুলনীয়। তিনি বাংলাদেশ মণিপুরী সমাজকল্যাণ সমিতির তিন তিনবারের মনোনীত সভাপতি, জালালাবাদ রোটারি ক্লাবের প্রাক্তন সভাপতি, গোলেরহাওর মানবকল্যাণ সমিতির প্রতিষ্ঠাতা সভাপতি, সিলেটস্থ মৌলভীবাজার সমিতির আজীবন সদস্য, সিলেট এম এ জি ওসমানী মেডিকেল কলেজ হাসপাতালের রোগীকল্যাণ সমিতির আজীবন সদস্য এবং বাংলাদেশ মণিপুরী আদিবাসী ফোরামের প্রতিষ্ঠাতা সদস্য ছিলেন। তাঁর মৃত্যুতে আমরা আসলে পুরোপুরি অভিভাবকহীন হয়ে পড়লাম। এতদিন আমাদের মাথার উপরে অন্যায়, অসাম্য, বৈষম্য ইত্যাদি ছাপ ফেলতে পারেনি কারণ আমাদের মাথার উপর বিশাল ছাতা

হয়ে সটান দাঁড়িয়েছিলেন পদ্মাসেন সিংহ। আমরা যতই প্রযুক্তি, জ্ঞান-বিজ্ঞান আর মেধায় আগের দিনের চেয়ে এবং বর্তমানে অন্য অনেক আদিবাসীর চেয়ে এগিয়ে থাকি না কেন আমাদের উপর কখনো কোন কালো ছায়া ধেয়ে আসলে তা প্রতিরোধ করা আমাদের পক্ষে সম্ভব হবে কিনা সেটা সময় বলে দেবে। এতদিন তো পদ্মাসেন সিংহই আমাদের সামনে বুক টান টান করে দাঁড়িয়ে আমাদের গায়ে মন্দ-বাতাসের সামান্য ছোঁয়াও লাগতে দেননি। ব্যক্তিগতভাবে তিনি আমার কাছে কী ছিলেন সেটা একমাত্র আমি জানি। তাঁর মৃত্যুতে আমি এতই ভেঙে পড়েছিলাম যে কয়েকদিন কাজ করতে, ঘুমাতে, অবসরে কোন জায়গায় এক বিন্দু স্বস্তি পাইনি। বার বার মনে হয়েছে তিনি যেন আমার পেছনে এসে দাঁড়িয়ে বলছেন– 'আমি চলে যাচ্ছি এ আপন ভুবন ছেড়ে'। একটা কবিতার কয়েকটি চরণ উল্লেখ করে পদ্মাসেন সিংহের প্রতি শেষ শ্রদ্ধা নিবেদন করছি।

'আকাশের ঘন কালো মেঘ কেটে যাবে।<br>
আবার রোদ ঝিলমিল করবে।<br>
আবার ঠাণ্ডা বাতাসে সমস্ত বসন্ত<br>
ফুলের সুগন্ধ ছড়িয়ে দেবে।<br>
আবার নদীর ঢেউ কিশোরীর মতো খিলখিল হাসবে<br>
আবার সব কাজ ঠিকঠাকমতো এগোবে<br>
আবার সবই হবে– যা ছিল সবই আবার শুরু হবে<br>
কিন্তু, আবারতো সে লোকটা আর ফিরে আসবে না'।

রণজিৎকুমার সিংহ : ব্যবস্থাপনা পরিচালক, ক্রিস্টাল গ্রুপ, সিলেট এবং কোষাধ্যক্ষ, বাংলাদেশ মণিপুরী সমাজকল্যাণ সমিতি।

# OBITUARY

## Sushil Kumar Sinha

Had I written this when Padmasan was alive, I would have been much gladder.

To me it appears that Padmasan was a man born to accomplish some noble mission. He was one of those good Samaritans who made the planet worth living for other mortals.

During my visit to Bangladesh accompanying my wife Late Mrs. Bina Sinha, I came to gather about many of his good deeds. Among others, establishment of a High School stands out. He founded this School with a view to catering to the educational needs of the children in his locality. Many people have money, but few are inclined to put their money to good use. Padmasan was certainly not among those few. He had been associated with many social organizations. In one word, his whole life was dedicated to the welfare of the society. Proofs are not few and far between.

He was not a historian, but he made it a point to come and participate as the head of the Bangladesh delegation in the seminar for Bishnupriya Manipuri History, held in the premises of the Bhubaneswar Sadhu Thakur Ashram at Silchar. This indicates his strong commitment to the social cause.

After the seminar, there was a dinner party held in my residence in honor of the elderly participants. My wife played the hostess. The food was sumptuous; she received ample accolades from all and sundry. Purport of mentioning about this dinner hosted by my wife is not to praise her, although she contributed to its success. But much of the credit, if not the entire, was actually due to beloved Padmasan, who took the trouble of ferrying the fishes, Rohus and Chitals, of immense size all the way from Bangladesh. The mere description of the sheer size of the Rohus, Chitals and above all the Hilsas enhanced manifold the appetite of the gourmets who graced the occasion. Minutest details

did not escape the alert attention of Padmasan. He also brought several packets of the choicest Bangladeshi 'Shidol' which was craved by many. He was a very orderly and organized person. He could very well have avoided the expenditure and trouble in carrying these items from his country, but he knew that people on this side of the border had a special crave for the fish from the other side.

Whenever he came to this part of India, he invariably stayed with us. We used to indulge in the usual small talk on those occasions. This gave me a glimpse of his openheartedness. He was jovial, social and above all, straight forward to a fault. In the seminar, and on other occasions, I found him not as a cantankerous and over domineering participant who forced his opinion on others, but as a rational and open minded man willing to hear the other side of the argument.

He was always all out for a good cause. Joining the Bangladesh Liberation Army during the Bangladesh War of Independence around 1970-71 was one instance. Nobody coerced him to do so; he plunged into the vortex on his own without any apparent motive of worldly gain in future. As a freedom fighter he was immersed in action to the hilt, participating significantly in many decisive battles fought in the Sylhet sector during the Liberation War. I was told by my brother in-law, Late Bimal Sinha, the erstwhile Health Minister, Govt. of Tripura, that Padmasan has sustained several injuries on his person inflicted by the pro- Pakistani 'Rajakars'. The consequences of being a liberation fighter were not pleasant for him personally, except for the general satisfaction and jubilation that he and his brethren had when their country finally freed itself from the tyranny of the Pathan rulers. He drew the ire of certain political personage who engineered the punishment postings of this Engineer that finally culminated in his suspension from active government service. During these hard times, he had none from which he could borrow a comforting shoulder, for his beloved wife had left for her heavenly abode long before him, who, I was told, was a very lovable lady mourned by many irrespective of caste or creed. Apparently, her husband's philanthropic virtues had rubbed off on her; or probably the other way around. I had no opportunity to make her acquaintance as, just before my Bangladesh trip, she had passed away. But I felt the warmth of her piety through

several articles by Bangladeshi writers and journalists who sang paeans in praise of her.

Padmasan was much younger to me in age, so if I say that he died prematurely, I may not be far from the truth. Besides diabetes, what other ailments he had to hasten his death, I do not know, but all of us have our own crosses to bear. At his demise, I feel the pangs of losing a sibling. I convey my deepest condolences to the bereaved family. I am not sure if his brother 'Negro' is still there, but if he is, I request him to forgive me for my failure to attend the last rites of Padmasan. I am not physically fit enough to undertake the journey to Bangladesh. I hope he understands and excuses me.

**Sushil Kumar Sinha** : Director (Rtd.), Education Department, Nagaland, India

# A TRIBUTE TO A TRUE SAMARITAN

**Rebati Mohan Sinha**

This is a tribute to Padmasan Sinha, my beloved colleague, and the Working President of Nikhil Bishnupriya Manipuri Mahasabha, who left us on 13th August 2010 for his heavenly abode.

His demise was a great shock to us. We barely thought about this that happened so soon. He was introduced to me at Silchar by Dr. Debendra Kumar Sinha, President, NBMM on the occasion of "World Conference 2003" organized by Nikhil Bishnupriya Manipuri Mahasabha. Within no time we became close because of a common habit, that of chewing tobacco paan. At that time, I knew very little of his personal and family back ground. He told me that he was from village Sripur of Bhanugachh and his father`s name was Tanuba Sinha, and he holds a diploma in Engineering. I learned from him that he has fought for the Independence of Bangladesh as a *Mukti Yuddhwa.* I remember, when I told him about my involvement with Mukti Vahini in Diamond Harbour, a southern suburb of Kolkata located on the banks of the Hooghly River. He stood up and embraced me. Those days (pre-Bangladesh Liberation war time), being a Bengali speaking Naval Architect, I had been given a responsibility of monitoring the stability of boats being loaded with mines and depth charges for saboteur work in rivers like Pushur in erstwhile East Pakistan.

His long cherished wish of visiting Mumbai remained as a distant dream as he could not attend "Sylhet 2010" which was recently concluded in Mumbai. When I, on behalf of Sreehatta Sammilani, Mumbai, had extended an invitation to join us for the celebration, he expressed his inability. Whenever there was a function or an occasion like Mahasabha Adhiveshan in India, days before he used to plan out all details, so that at the grand finale nothing was found amiss. He used to address others problem, as if it were his own with a smile, without ever sharing his own worries. I came to know that it was a very moving

sight to see hundreds of people following him on his final journey. People from all walks of life had joined the procession.

The deeds of this eminent personality are very difficult to pen down in mere words. He was a philanthropist, a philosopher and a guide whose very life itself was like a living example of how to lead ones life. He lived his life with courage and dignity, strong values and honesty, commitment and generosity. He had just started Padma Memorial Public High School in Islampur, he was the President of Manipuri (Bishnupriya & Meitei) Samaj Kalyan Samiti and donated a piece of land for its offices; but he could not complete the full project.

He was an active member of Rotary Club of Sylhet and the President of Manipuri Adivasi Forum of Bangladesh. He left us at this time when we needed him the most. Few people in this world have his refined qualities. His absence has left a serious vacuum.

Today as we look into mirror of time, we see his honesty, hard work and vision that enabled people around him to grow constantly from one milestone to another.

His incredible optimism and wonderful sense of humour brought rainbows in the cloudy (weather) moments. We are grateful for the gentle guidance and immense love with which you led us ahead and we pray that God grants you eternal peace and joy that you so richly deserve. We salute this true soldier and bid him adieu. May his eternal soul rest in peace and inspire us to tackle our routine life.

**Rebati Mohan Sinha :** Working President, Nikhil Bishnupriya Manipuri Mahasabha, Mumbai

পরিশিষ্ট

# বিষ্ণুপ্রিয়া মণিপুরী সমাজ উন্নয়নে সমবায় সমিতি

প্রকৌশলী পদ্মাসেন সিংহ

বিষ্ণুপ্রিয়া মণিপুরী যেগো যেপেইত আসি হাবির প্রতি হমা বারো বানানুংশি থাইল। আমার দুঃখিনী ইমার জিপুত এতার আশা-আকাঙ্ক্ষার সংগঠনহান 'নিখিল বিষ্ণুপ্রিয়া মণিপুরী মহাসভা'র ৪২তম সাধারণ সভা পাথারকান্দিত সিজিল করেসি হুনিয়া জবর হারৌ অইলু। বার ঔ সভাত স্মরণিকা আহান প্রকাশ করতারা উহানাত গজে উল্লেখিত বিষয় উহানর গজে লেখাসৌ আহান দেনার অনুরোধ পেয়া নিক্করে নিক্করে লিখাত বহানিহান।

মি লেখকগ নাগে, লেখালেখির ঔসাদে জ্ঞানভাণ্ডারৌ নেই, তবে মোর সীমিত জ্ঞান বার সীমিত সম্বললো আমার সমাজর বর্তমান প্রজন্মর হপন উতা টেইপাং করানির সালে সাধ্যমতো অংশগ্রহণ করানি মনাউরি। ভূমিকাহান ডিগল নাকরিয়া মূল বিষয়বস্তুহানাত আলোকপাত করানি মনেইলৌ সমাজ-উন্নয়নে আজিকার ধারণা এহান মোর ব্যক্তিগতহান। সমাজর জ্ঞানী-গুণী, সমাজচিন্তক হাবিরাং বিনীত অনুরোধহান, হাব্বিয়ে আরাকৌ চিন্তা করেদিক, আমার প্রজন্মর উন্নয়নরকা দিকনির্দেশনা আহান থদিয়া যানারকা। লেখা এহানাত ভাষাগত কোন ভুল থাইলে শুদ্ধ করিয়া তামকরে দিবাং, লেখকগতে নুয়াগনাই।

'সমবায়' শব্দ এহানর ইংরেজি প্রতিশব্দহান 'কো-অপারেটিভ'। 'কো-অপারেশন' শব্দত্ত আহেসে 'কো-অপারেটিভ' অর্থাৎ 'সহযোগিতা'। শব্দহানর অর্থহান সোজাহান কিন্তু বিশ্লেষণ-পরিধিহান জবর ডিগল বারো ব্যাপক বুলিয়া মনে করুরি। আমার সমাজর প্রচলিত সমাজপ্রথার অনেক বিষয়ে সমবায়ী আচরণ প্রচলিত আসে, যেহানিরে পুঁজি করিয়া সমাজহান টিকিয়া আসে, উদাহরণস্বরূপ আমার 'শিংলুপপ্রথা', মানু আগ মরলে দারৌ আগলো শ্মশানে যানা, শ্রাদ্ধহান অইলে পল্লেং দেনা, লোহংহান অইলে দানে কানা ইত্যাদি আমার পূর্বপুরুষে অকরিয়া গেসিগা সমবায়ী আচরণ। কালর আবর্তনে আমার প্রজন্মর আত্মকেন্দ্রিক মনোভাব বারো ভ্রান্ত আধুনিকতার কারণে সমবায়ী আচরণ লালন করানি হিনপানি অকরলাং অথবা পাহুরানি অকরলাং। উহান আমার সমাজর উন্নয়নর প্রক্রিয়াত অন্যতম অন্তরায় আহান বুলিয়া মি নিংকরুরি। সমবায় সমিতির মোদ্দাকথাহান 'হাবিয়ে তিলয়া হাব্বির সহযোগিতালো হাব্বির উন্নয়ন করানি'। এ প্রসঙ্গে আরাক হুরকাং উদাহরণসৌ আহান দিলে আলোচ্য বিষয়হান জবর পরিষ্কার অইতৈ বুলিয়া

মি নিংকরুরি। বিষয়হান এসাদে, যে পরিবারহানাত আগরে আরাক আগে সহযোগিতা করতারা অর্থাৎ যে পরিবারে সমবায়ী আচরণ লালন করতারা ঔ পরিবার ঔহান উন্নত পরিবারহান অথবা উন্নতি করতাই উহান নিঃসন্দেহে মাতে পারিয়ার।

গাং আহানর উন্নয়নর কামে বিভিন্ন প্রকারর প্রতিবন্ধকতা থার। আমার সমাজেও আসে। থাইতে উহান স্বাভাবিকহান। আমার সমাজর উন্নয়নরকা সমবায় সমিতির আশ্রয় নেনার আগে সমাজর ডাঙর ডাঙর সমস্যা বা বাধা নির্ণয় করানি বারো অগ্রাধিকারভিত্তিক সমাধানরকা সমবায় সমিতি গঠন করানি থকৈতে বুলিয়া মি নিঙকরুরি। প্রাসঙ্গিক কারণে হাবিরাং প্রশ্ন জাগতে আমার সমাজর উন্নয়নে বাধাহান কিহান? মোর মূল্যায়নে আবক্চা বাধা আসে, উতার মাঝে ডাঙর ডাঙর বাধাহানি এসাদে–

১. আমার সমাজর মানু উন্নতি চেইতারা কিন্তু উন্নয়ন প্রক্রিয়ার কামে সাধ্যমত অংশগ্রহণ নাকরতারা, লেইফেত দিয়া লিতয়া যানা মনেইতারা অর্থাৎ, কর্মীসংকট।

২. রুপা-পয়সার সংকট।

৩. বিদ্যাশিক্ষার সংকট।

৪. বেকারত্ব অর্থাৎ, পেশাসংকট ইত্যাদি।

এসাদে বাধা বা সংকট এতা মোকাবিলা করিয়া আমার সমাজহানরে উন্নতি বারো প্রজন্মর হপন টেইপাঙে পালকরানিরকা বুলিয়া সমাজর বিভিন্ন এলাকাত উপার্জনমুখী দীর্ঘমেয়াদী কর্মসূচি ইলয়া সমবায় সমিতি বা ব্যবসায়িক সংগঠন লিংখাত করলে আমি স্থায়ীভাবে উপকৃত অইতাঙাই বুলিয়া নিঙকরুরি। এসাদে সমিতি বা ব্যবসায়িক সংগঠন করতে দেশর আইন অনুসরণ করানি লাগতৈ। সমিতিহান গঠন করতে তিনহান বিষয়রে মূল রূপরেখাহানি হিসাবে নির্ধারণ করানি। বিষয় ঔহানি এসাদে–

১. সমিতির নিট লভ্যাংশর ডাঙর অংশ আহান পুঁজি-বিনিয়োগকারী উতারকা।

২. অংশ আহান সমাজর উন্নয়নে ব্যবহার অইতৈ।

৩. অংশ আহান আমার ভবিষ্যত প্রজন্মরকা বিশেষ তহবিলে জমা অইতৈ।

এসাদে পদক্ষেপ নিতেগা গেলেগা সমাজসেবার অঙ্গীকার, জবাবদিহিতা বারো স্বচ্ছতার ফুলডাল গারগত পিদিয়া আমার সমাজর বিত্তবান মানুরে সংঘবদ্ধ করানি লাগতৈ বারো প্রারম্ভিক ন্যূনতম পুঁজিলো তহবিল আগ হংকরানি লাগতৈ।

গিরিগিথানিরে আশ্বস্ত করানিরকা, আমার প্রজন্মরে আশীর্বাদ করেদেনারকা সমবায় সমিতির সাফল্যর জ্বলন্ত উদাহরণ আহান দেনা মনেইলু। মোর জীবনে চাকুরির সুবাদে দেশ-বিদেশে অনেক উন্নয়ন-সহযোগী সংস্থার লগে কাম করানির সুযোগ অসিল। বাংলাদেশর কুমিল্লার কোটবাড়ি বুলতারা এলাকাত 'দিদার

সমবায় সমিতি'র শুভযাত্রা অসিলতা ১৯৬১ সালে, ছয়গ রিকশাচালকর ৬ টাকা পুঁজিলো। বর্তমানে ঔ সমিতির মোট ক্যাপিটেল প্রায় ৫০০ কোটি টাকা বারো সদস্যসংখ্যা প্রায় ৪,০০০। উহানায় মি প্রচণ্ড আশাবাদী, আমিয়ৌ অকরলে জিৎ-পানিত না মাঙইবাং।

এবাকা প্রশ্নহান জাগেরহান, সমবায়ভিত্তিক উপার্জনমুখী পয়লাকার প্রকল্পহান কিহান? উত্তরহান সংক্ষেপে এসাদে– 'মণিপুরী কো-অপারেটিভ স্টোর' অথবা আরাক কোন গ্রহণযোগ্য নাঙ আহানলো দেশর বিভিন্ন এলাকার যেপেইত আমার মানু বপয়া আসি উসাদে জাগাত ব্যবসায়িক প্রতিষ্ঠান লিংখাত করানি, আমার মানুরে সমাজর উন্নয়নর স্বার্থে উপেইত্ত জিনিস লনারকা অনুপ্রাণিত করানি বারো সমাজর তাঁতশিল্পর মান উন্নয়ন করিয়া সুষ্ঠু বাজারজাত করানির প্রাতিষ্ঠানিক পদক্ষেপ নেনা ইত্যাদি।

আমি হাবিয়ে কাকালিত খাংচেত বাদিক, যাত্রা করলে ডিলয়া অইলেউ অভীষ্ট গন্তব্যত থুঙৈতাঙাইগা।

আমার হপন হপনে নাথাক
টেইপাং করিক তিলয়া।

*[লেখা এহান ২০০৫ সালে পাথারকান্দির উনামে অনুষ্ঠিত অসিল নিখিল বিষ্ণুপ্রিয়া মণিপুরী মহাসভার ৪২তম সাধারণ অধিবেশনর স্মরণিকাৎ প্রকাশিত অসিল। স্মরণিকার সম্পাদক গিরকর অনুমতি লয়া লেখা এহান ছাপানি অইল।]*

# অ্যালবাম

ঘরগিথানক বাসন্তী দেবীর লগে পদ্মাসেন সিনহা, দ্বিয়গিয়ৌ এবাকা হুন্দা স্মৃতি।

পুতক, বহক বারো নাতিনকর লগে মণিপুরী সমাজকল্যাণ সমিতির সাক্ষাৎকারমূলক অনুষ্ঠানে পদ্মাসেন সিনহা।

মণিপুরী সমাজকল্যাণ সমিতিয়ে আয়োজন করেসিলা বিচারপতি এস. কে. সিনহার সংবর্ধনা অনুষ্ঠানে পদ্মাসেন সিনহা (বাঙেদে) বারো বিচারপতি এস. কে. সিনহা (বাতেদে)। (২০০০ সালে)।

বিচারপতি এস. কে. সিনহার ঘরে কবি ব্রজেন্দ্রকুমার সিংহ (বাঙেদেত্ত ২য়) বারো ড. কালীপ্রসাদ সিংহর (বাঙেদেত্ত ৪র্থ) লগে পদ্মাসেন সিনহা। (২০০০ সালে পৌরিয়ে আয়োজন করেসিলা গীতিস্বামী অ্যাওয়ার্ড প্রদান অনুষ্ঠানে আহেসিলা উপেই)।

মণিপুরী ছাত্র পরিষদর কৃতী শিক্ষার্থী সংবর্ধনা অনুষ্ঠানে পদ্মাসেন সিনহা (বাতেদেত্ত ২য়)।

নিখিল বিষ্ণুপ্রিয়া মণিপুরী মহাসভার কৈলাশহর অধিবেশনে পদ্মাসেন সিনহা (বাঙেদেত্ত ৪র্থ)। (২০০৯ সালে)।

মণিপুরী সমাজকল্যাণ সমিতির ছাত্র-যুব মহাসম্মেলনে বক্তব্য দের পদ্মাসেন সিনহা।

পৌরিয়ে আয়োজন করেসিলা গীতিস্বামী অ্যাওয়ার্ড প্রদান অনুষ্ঠানে পদ্মাসেন সিনহা (বাতেদেত্ত ১ম)।
(২০১০ সালে)।

উদয়েন্দু সিংহ পলাশ হত্যার বিচারর দাবিল বাংলাদেশ আদিবাসী ফোরামে আয়োজন করেসিলা সভাহানাৎ অতিথির আসনে পদ্মাসেন সিনহা।

পদ্মাসেন গিরকর মরদেহগ সিলেটর কেন্দ্রীয় শহীদ মিনারে থসিলা উপেই বিভিন্ন ব্যক্তিবর্গই ফুল কাৎকরিয়া শ্রদ্ধাঞ্জলি নিবেদন করতারা।

